বুদ্ধদেব বসু

প্রণীত

কবিতার বই

---

বন্দীর বন্দনা

পৃথিবীর পথে

কঙ্কাবতী

নতুন পাতা

এক পয়সায় একটি

২২শে শ্রাবণ

বিদেশিনী

দময়ন্তী

---

# দময়ন্তী

বুদ্ধদেব বসু



কবিতা  ভবন

২০২ রাসবিহারী এভিনিউ
কলকাতা

## দময়ন্তী



## বিচিত্রিত মুহূর্ত

# দময়ন্তী

সমর সেন

স্মরণীয়েষু

দর্শন দুর্গম অতি, রাজনীতি কর্কশ জটিল,
ক্লান্ত প্রাণ ঘুরে মরে বিতর্কের গোলকধাঁধায়,
মীমাংসার স্বর্ণমৃগ সন্ধানীরে নিত্যই কাঁদায়,
প্রতি পক্ষে পিত্ত জ্বলে, সত্তার কপাটে পড়ে খিল।
আমাকে ফিরায়ে নাও অজ্ঞতার মত্ততায়, নীল,
নীল স্তব্ধতার অন্ধকারে, যেখানে বিশ্বের দায়
জ্বালায় ধ্যানের শিখা।—দাও সেই বুদ্ধিরে বিদায়
কৈলাসেরে লক্ষ্য ক'রে যে-দাম্ভিক ছোঁড়ে শুধু ঢিল।

বিতর্ক-বিরক্ত মন দ্বিখণ্ডিত দর্পণের মতো
বিড়ম্বিত প্রতিবিম্বে রাষ্ট্র করে বিশ্বের বিকৃতি,
পরস্পরে হত্যা করে প্রতিদ্বন্দ্বী যুক্তির সেনানী।
আমার আকাঙ্ক্ষা তাই কবিত্বের অদ্বিতীয়-ব্রত,
সংঘহীন সংজ্ঞাতীত এককের আদিম জ্যামিতি—
স্তব্ধতার নীলিমায় আত্মজাত পূর্ণতার বাণী।

# দময়ন্তী

বিনয় বৃদ্ধের বিদ্যা।  দাম্ভিক যৌবন
মনে করে সূর্য তারই সম্ভোগের পথের প্রদীপ,
তারার সেনানী তারই রতি-হ্রস্ব রাত্রির পাহারা।
উদ্ধত সে,
সামান্য সংকল্প তার নষ্ট হ'লে অদৃষ্টের দোষে
বিশ্বে নিন্দে, আপনারে অক্ষম ধিক্কারে
ক্ষত করে :
'আমি হৃতস্বার্থ, তাই সূর্য কেন্দ্রচ্যুত।'

সহস্র বসন্ত ছিলো আমার যৌবন।
সহস্র চৈত্রের রাত্রি চৈত্ররথ-বনে
কাটায়েছি।  সেই রাত্রি, পুঞ্জ-পুঞ্জ বসন্তের মন্থিত অমৃত
যেদিন শরীরে তোর মুঞ্জরিবে, রে কন্যা আমার,
তোর পাণিপ্রার্থী হ'য়ে দেবত্রয় আসিবে সেদিন,
স্বয়ং মহেন্দ্র, অযোনিজ অগ্নি, কালান্তক যম।

স্বর্গ তোরে চায়, যজ্ঞ তোরে চায়, মৃত্যু তোরে চায়।
কিন্তু যৌবনের জাদু স্বর্গ রচে জন্তুর গুহায়,
নাভিমূলে যজ্ঞবেদী, মৃত্যু আরো নিচে।
একদিন হংসদূত এসে
তারি সঙ্গোপন মন্ত্র জ'পে গেছে তোর কানে-কানে,
শুনায়েছে প্রিয়তম নাম।
'প্রণাম, প্রণাম,
দেবগণ, ক্ষমা করো, ত্রাণ করো বিপন্নারে,
যেন চিনি তারে
সহস্র নলের মধ্যে, এই বর দাও।'

ফিরে যাবে দেবগণ। ওরে দেববিজয়িনী
যৌবনগর্বিণী কন্যা,
রে কন্যা আমার,
সেদিন মুখশ্রী তোর পূর্ণিমার মতো
আকর্ষিবে উচ্ছল অশ্রুর বেগ দু'জনের চোখে—
নয়, নয় বিচ্ছেদের শোকে,
আনন্দে, স্মৃতির স্রোতে, অতীতের উত্তরাধিকারে।

শোন্ তোরে বলি :
যে ত্রিবলী
তোর জন্ম-সিংহদ্বারে প্রহরীপ্রতিম
আজো তা লাবণ্যময়, করুণ, মধুর।
যে-বন্ধুর
শরীর লজ্জিত, আজো, আপনার আকর্ষণ জেনে,
একদিন তার স্বয়ম্বরে
স্বয়ং মহেন্দ্র, যম, বৈশ্বানরে
ক্ষুণ্ণ ক'রে যে-মর যৌবন
হয়েছিলো জয়ী,
তার দন্তে শ্বেত কেশ আজ ব্যঙ্গ করে,
কালাঙ্কিত কপোলে ললাটে
দেবতারই বিপরীত প্রতিপত্তি রটে।

তবু জৈব জাদু ব্যর্থ নয়।
যে-প্রণয়
বিবসন, বিশুদ্ধ, জান্তব
মৃত্যু নেই তার।
আছে শুধু রূপান্তর, আয়ুর সর্পিল সোপানে-সোপানে
আছে নবজীবনের অঙ্গীকার।
যে-মুহূর্তে বাসনাবিহ্বল নীবী

খ'সে পড়ে, দেখা দেয় কালের প্রলয়-জলে
সর্বঘ্ন তিমির-তলে অলজ্জ বদ্বীপ,
অমনি থমকে কাল ; অদৃষ্টের কবাল কুহেলি
দীর্ণ ক'রে আদিম পুরুষ
লভে সপ্তদশদ্বীপা সসাগরা পৃথিবীরে ;
নির্ভয়ে উতরে
স্বগৃহে, স্বরাজ্যে, শান্তির কঠিন তীরে
পুনর্জিত স্বর্গের দুয়ারে।
শিহরে, শিহরে
আজিও সে-কথা মনে হ'লে
এ-জীর্ণ তনুর অন্তরালে
অকাল কঙ্কাল—
যে-মুহূর্তে তরঙ্গিত সময়-সলিলে
দ্বিখণ্ডিত হ'লো ক্রূর অদৃষ্টের শিলা,
ম্লান হ'লো হুতাশন, ব্যর্থ হ'লো যমদণ্ড, ইন্দ্রের কুলিশ,—
বিশ্বাস না হয় যদি, জননীরে শুধায়ে দেখিস।

কিন্তু শেষ শিক্ষা আছে বাকি।
ক্লান্ত আজ স্বেচ্ছাচারী অজ্ঞান বৈশাখী
একদিন উন্মাদ নৃত্যের তালে-তালে
পঞ্জরে যে মুঞ্জরেছে, সঙ্কীর্ণ কঙ্কালে
করেছে সকাম।
স্তব্ধ আজ রলরোল ; বিলোল আকাশগঙ্গা
ঝরে না ঝরে না আর নীহারিকা-স্বপ্নাকুল উৎসুক নিশীথে ;
অন্ধকারে, চন্দ্রালোকে, সন্ধ্যায় নিভৃতে
শরীরসীমান্ত বার-বার
বিচূর্ণ হয় না আর
উপপ্লবী বাসনার বর্বর জোয়ারে।
জরার জটিল রেখা শরীরেরে

কঠিন পাথরে ঘেরে ;
এ-দুর্গম দুর্গে বন্দী, অনাক্রমণীয়,
নিশ্চিন্ত আমার সত্তা ; অনর্গল, অক্লান্ত ইন্দ্রিয়
এতদিনে রুদ্ধ হ'লো। অপরাহ্ণ ছিন্ন-অঙ্গ মেঘে
সবুজ হলুদ নীলে পশ্চিমে অন্তিম
বাসর সাজালো।
সূর্যাস্তের জাদুকর আলোর আয়না
হাতে নিয়ে সন্ধ্যা নামে : অন্ধকারে জ্বলে শুধু ছায়ার, স্মৃতির
অফুরন্ত ভিড়। এ-শরীর অবলুপ্ত জান্তব যৌবনে
হঠাৎ হারায়। কল্পনা বাড়ায় প্রেত-হাত,
দীর্ঘ ছায়া পার হ'য়ে অতীতেরে আনে সে ছিনায়ে।
সেখানে এখন
বিনষ্ট সংকল্প পূর্ণ, সার্থক ধিক্কৃত অনটন,
স্বার্থ-কেন্দ্র-চ্যুত বিশ্ব ফিরেছে আদিম মহিমায়।
জীবনের সমাপ্তি-সীমায়
শেষ শিক্ষা এ-ই ছিলো বাকি।

শিখেছি বৃদ্ধের বিদ্যা। হাস্যকর, নশ্বর, একাকী
ব'সে-ব'সে চেয়ে দেখি দাম্ভিক যুবক-দল চলে কলোচ্ছ্বাসে,
আর দেখি তোরে, ওরে
দেব-বিজয়িনী যৌবন-গর্বিণী কন্যা, রে কন্যা আমার!
সহস্র নলের ছল ব্যর্থ হবে, ফিরে যাবে
ইন্দ্র, যম, বৈশ্বানর ; দুঃখের কুটিল
অরণ্য পুষ্পিত হবে চৈত্ররথ-বনে
তোর যৌবনেরে ঘিরে। সেদিন আমার
কাল-কলঙ্কিত, তুচ্ছ শরীরে তাকায়ে
এ-কথা বিশ্বাস তোর কখনো হবে না—
সহস্র বসন্ত ছিলো আমার যৌবন,
সহস্র চৈত্রের রাত্রি কাটায়েছি মুহূর্তের পরিপূর্ণতায়।

কবে এলো হংসদূত, ক'য়ে গেলো প্রিয়তম নাম,
স্বতঃশ্লথ নীবীবন্ধে আনন্দের ঢেউ তুলে—
সেদিন কখনো ভুলে
ওরে স্বয়ম্বরা, তোর এ-কথা হবে না মনে—
যে-নারীর দেহ এই পৃথিবীতে তোর সিংহদ্বার
এ-প্রণয় তারই উত্তরাধিকার,
এ-বিশ্ববিজয় তারই কাহিনীর পুনরভিনয়।

তাই তো বিনয়
হৃতশক্তি বৃদ্ধের সম্বল।
অপেক্ষার যে-কলাকৌশল
ধৈর্যের যে-চতুরালি ধনী যৌবনের
ব্যঙ্গের বিষয়, দরিদ্র বার্ধক্য তাই দিয়ে
জীবনের ব্যবসার প্রাক্-প্রালয়িক
ভবিষ্যৎহীন দিনগুলি
সযত্নে সাজায়। অবাস্তব, তুচ্ছ, অনর্থক,
পরিত্যক্ত, বিবর্ণ পুতুল—
ছেঁড়া কাপড়ের টুকরো, আর
কয়েকটি হাড়—
এ-ই আমি, এ-ই আমি। তাই বলি
বলি বার-বার,
'অপেক্ষা শেখাও,
শেখাও ধৈর্যের নীরবতা,
এ-বিশ্বে ফিরায়ে দাও আদিম মহিমা।
আমার ইচ্ছার
চক্র থেকে মুক্ত করো সূর্য, চন্দ্র, সমুদ্র, পাহাড়,
তারার জ্বলন্ত নৃত্য, পৃথিবীতে সবুজের খেলা,
আকাশের সোনালি-নীলের মেলা ;
মুক্ত করো জন্ম, মৃত্যু ; আমার প্রেমেরে
প্রেমেরেও মুক্তি দাও ইচ্ছার শৃঙ্খল থেকে—'

আজ তোরে দেখে,
হে নবযৌবনা কন্যা, হে কন্যা আমার,
আমার প্রেমের মুক্তি। দেখি চেয়ে-চেয়ে—
আজিও করাল কাল ঘুমন্ত যেখানে—
পূর্ণিমা-মুখশ্রী তোর, পার্থিব অমরা।
তার জরা
সূর্যের মৃত্যুর মতো
নিশ্চিত, অথচ
অসম্ভব মনে হয়; মনে হয়
কাল, তা-ও তুচ্ছ যেন, এ-বিশ্বের স্থবির ঘটনা,
রূপান্তরহীন।
লক্ষ রাত্রি, লক্ষ দিন
কেটে যায় —না কি আসে ফিরে-ফিরে
মৃত্তিকার মূর্তি দিতে চিরন্তনী দময়ন্তীরে?

## হে কাল!

যাও
রেখে যাও ধূসর স্বাক্ষর
হে কাল, হে মহাকাল!
যৌবনের ব্যাকুল বৈকাল
তারে স্তব্ধ করো, স্তব্ধ করো থরোথরো বাসনারে;
ঘনস্মৃতিমেঘভারে
আনো আনো স্তম্ভিত বিষণ্ণ ছায়া
উচ্ছলিত হৃদয়-হ্রদের 'পরে, উন্মথিত হোক্ তার
সঞ্চিত সম্পদ, কর্দমের স্নেহবক্ষে যত উপহার
রেখে গেছে হাজার জাহাজ-ডুবি—

উজ্জ্বল আলোর মতো অলঙ্কার, রক্তের মতো লাল
প্রবাল,
আর কত নিঃশব্দ কঙ্কাল
হে কাল, হে মহাকাল
করো করো উদ্ঘাটিত স্তব্ধ করো যৌবনের উত্তাল বৈকাল।

দাও
দিয়ে যাও হিম হাতে শীত হেনে ;
শতাব্দীর শরীরের শীর্ণতারে
রেখে যাও আমার দুয়ারে
কিরাতের তীরে মরা পশুর শবের মতো।
মৃত্যুর প্রেমেব গান
গুঞ্জরণ করো কানে সূর্যাস্তের হলুদ আলোয়
রেশমের শাড়ি পরা মীনাক্ষীর মতো।
হে কাল, বলো তো
মুমূর্ষু এ-শতাব্দীরে কোন্ মন্ত্র দেবে প্রাণ ?
আমার হৃদয়-হ্রদে হাজার জাহাজ-ডুবি
রেখে গেছে প্রবাল, কঙ্কাল, কীর্তি, কত ব্যর্থতার
ভাঙা হাড়।
তবুও তো কত জন্ম কাঁপে
দেয়ালির প্রদীপ-শিখার মতো ঝিকিমিকি :
হে কাল, তুমি কি
অতীতের ফুঁ দিয়ে নিবায়ে দেবে সব ?
শতাব্দীর ঢেউয়ের আড়ালে কত লুণ্ঠিত প্রাসাদ
আগ্নেয়গিরির সর্বনাশ
কীর্তির উল্লাস,
আর
কত বুভুক্ষার
ভাঙা হাড়।

হে কাল, তোমার ফুঁয়ে
জীবন কি নিবে যায়, রেখে যায় ইতিহাস—স্মৃতি, শুধু স্মৃতি !
প’ড়ে থাকে সূর্যাস্তের হলুদ আলোয়
শীর্ণ শরীর
শতাব্দীর।
গেছে গেছে জীবন যৌবন, গেছে চ’লে হাজার জোয়ার,
হাজার জাহাজ-ডুবি রেখে গেছে বণিকের নাবিকের হাড়,
পাহাড়।

স্মৃতি, শুধু স্মৃতি !
ঐতিহ্যের বিরাট কঙ্কাল—
এই কি তোমার উপহার
হে কাল, হে মহাকাল ?
তুমি কি জানো না
নতুন জন্মের তীব্র উন্মাদনা ?
এই পৃথিবীর
পুরোনো শরীরে আসে বসন্তের দস্যুতার ভিড় ;
কোনো নিদ্রাহীন রাতে
আমারও শরীর যেন মুঞ্জরিত হ’তে চায়
আকাশে জ্যোৎস্নাতে।
তুমি কি জানো না
নতুন সৃষ্টির তীব্র উদ্দীপনা
বসন্তের বীজে
পূর্ণ ক’রে দেবে এই শীর্ণ শতাব্দীর
শরীর।
বসন্তের সেনানীর পদধ্বনি
তুমি কি জানো না ?   তুমি কি শোনো না ?
তুমিই কি নও
দূর হ’তে শোনা সেই গুরুগুরু বজ্রধ্বনি ?

তোমারও কি নয়
নতুন জন্মের তীব্র ব্যথা, আর বসন্তের বিশাল পূর্ণতা,
ঐতিহ্যের কঙ্কালের পরে
সৃষ্টির উচ্ছ্বাস ?
আমাদের হৃদয়ের উল্লসিত
বসন্তবেলায়, যৌবনের বিবাহ-বাসরে, হে কাল, তুমি তো
পূর্ণতার পুরোহিত,
তুমি কি কেবল
হিম হাতে হানো শীত ?
উন্মথিয়া তোলো
গতিহীন গলিত অতীত ?
তোমার করাল ফুঁয়ে
জীবন কি নিবে যায় প্রদীপ-শিখার মতো ?
বলো তো, বলো তো,
তুমি কি স্থবির ? তুমি কি অস্থির ?
তোমারই নিভৃত গর্ভে অতীতের গতিশীল রূপ,
ইতিহাস জীবন্ত জন্তুর মতো প্রতিহিংসা খোঁজে ;
তোমারি অদৃশ্য হাত পলে-পলে তিলে-তিলে
ভ'রে তোলে স্মৃতির কঙ্কাল ।
কীর্তির উজ্জ্বল অহঙ্কার
সূর্যের আলোর মতো অলঙ্কার
সে তোমার, সে তোমার,
আর
দিনে-দিনে, তিলে-তিলে মুঞ্জরিত প্রাণ-পুঞ্জ, রক্তের মতো লাল
প্রবাল ।

হে কাল, হে মহাকাল, তোমারি তো,
তোমারি তো আমাদের হৃদয়ের উল্লসিত
সৃষ্টির উৎসাহ, আমাদের শরীরের

বসন্ত-বাসনা ; জীবনের, যৌবনের
দিগন্ত-ক্ষুধিত বন্যা, ঢেউয়ের আড়ালে কত
প্রচণ্ড ইচ্ছার অগ্ন্যুৎপাত,
প্রেমের উত্তাপ,
আর
কত পূর্ণতার
অঙ্গীকার।

## বিরহ

ব'হে যায় বিরহের নদী।
যত দূর দেখা যায়, দিগন্ত-অবধি
জল, শুধু জল।
আবর্তিত, উন্মথিত, ফেনিল, উচ্ছল
কালের করাল স্রোত হতাশার পাকে এঁকে-বেঁকে
যায়, ব'য়ে যায়। হত্যাকারী ফণিমনসায়
আচ্ছন্ন এ-তীর। এয়োতির সিন্দূর এখানে
রক্ত হ'য়ে ঝরে। জীবনের কানে-কানে
কঙ্কালেরা চুপি-চুপি কথা কয় ; যায়
ঝ'রে যায় জীবনযৌবন ;
হৃদয়ে বসন্তবন
ধুলায় বিলীন হ'লো। পিঙ্গল পিশাচ-আলো
মুমূর্ষুর প্রলাপের মতো ইতস্তত
আকাশে প্রান্তরে
অন্ধকারে উচ্চকিত করে।
রাত্রি আসে আকাশে অরণ্যে জলে ; জল-কলকলে,
বাতাসের অন্তিম নিঃস্বনে
শোনা যায় নরকের রলরোল, মড়কের লোলজিহ্ব অট্টহাসি ;

সর্বনাশী
অতল তিমির নামে, এ-কবন্ধ আলো তারি দূতী।
অন্ধকারে কেঁদে মরে রক্তাক্ত প্রসূতি
সন্তানের মূর্তি দেখে। অবশেষে
মৃত্যুরে সে
মৃত্যুরে কি জন্ম দিলো দীর্ণ হ'য়ে প্রসবব্যথায় !

কোথায়, কোথায়
তুমি, হে প্রিয়, হে প্রিয়তম ?
সময়ের সঙ্গমলীলায়, অত্যাচারী তরঙ্গের তালে-তালে
হত্যাকারী অন্ধকারে তুমিও কি তুমিও লুকালে ?
এ-কুটিল কালো জলে নেচে চলে
ফণা তুলে দন্তিল, সর্পিল ফেনা,
আকাশে আতঙ্ক কাঁপে। বাঁচে না, বাঁচে না
এ-জীবন তোমারে হারায়ে,
হে প্রিয়, হে প্রিয়তম। দাও, দেখা দাও।
তোমার সন্ধানে ফিরি ছ'হাত বাড়ায়ে
অরণ্যে, আকাশে, জলে, পর্বতচূড়ায়,
অগ্নিগিরি-উদ্গীরিত লাভার কর্দমে,
পৃথিবীর ধাতব-উত্তপ্ত গর্ভে, গন্ধক-স্ফূরিত
পাতালে ; তোমারে খুঁজি উন্মত্ত মৃত্যুর
শাণিত কুক্কুর-দন্তে ; বিষবাষ্পে দুর্গন্ধি, আবিল
অন্ধকারে ; নির্বীজ পাষাণে ; প্রান্তরের
অকর্ষিত শূন্যতায়, সর্বঘ্ন হিংসার
লেলিহান ধ্বংসে ; এই বন্ধ্যা ফণিমনসার
তীরেও তোমারে খুঁজি,
হে প্রিয়, হে প্রিয়তম ; ডাকি তোমারেই
নরকের রলরোল ভেদ ক'রে, প্রলয়ের জল-কলকলে

তোমারই আশ্বাস যেন শুনি। কোথায়, কোথায় তুমি ?
রাত্রি নামে, পৃথিবীর চিরপ্রসূতির
কান্না শোনা যায় ; আচ্ছন্ন দু' তীর
দুর্গন্ধি মৃত্যুর ধূমে ; ব'য়ে চলে অবিরল কাল
হতাশার পাকে-পাকে এঁকে-বেঁকে। এ-তিমির
তোমারই বিরহ, প্রিয়, এ-আশার দুঃসাহসে
আছি ব'সে,
কঙ্কাল-বেষ্টিত, পীত-লোহিত সন্ধ্যায়।
দূরে শোনা যায়
গন্ধকের বিস্ফোরণ, অগ্নিগিরি-উদ্গীরিত লাভা
এঁকেছে বীভৎস আভা
আকাশের পিঙ্গল ললাটে। কোথায়, কোথায় তুমি ?
এলো, ওরা এলো ! পৃথিবীতে মৃতের, রিক্তের,
ছিন্ন-অঙ্গ কবন্ধের ভিড়, অপুত্রীর
অভিশাপ, অকর্ষিত প্রান্তরের দুঃসীম শূন্যতা।
হে প্রিয়, কোথায় তুমি ?
কঙ্কালের দীর্ঘশ্বাসে শুনি
নেই, তুমি নেই।
জ্বলন্ত লাভার
ভীষণ অক্ষর বার-বার
আকাশে, অরণ্যে, জলে লিখে যায় অন্তিম হতাশা—
সর্বশেষ আশা—
নেই, তুমি নেই।

# ছায়াচ্ছন্ন হে আফ্রিকা

ছায়াচ্ছন্ন হে আফ্রিকা,
শেষ তব শীর্ণ ছায়া শুষে নিলো আজ
শুভ্র সভ্যতার সূর্য।
করো, জয়ধ্বনি করো,
ছিন্ন হ'লো ঘন অন্ধকার
মেঘবর্ণ মেখলা লুণ্ঠিত—
ঐ এলো প্রেমিক বণিক-বীর
তব নগ্ন কৌমার্যেরে ত্বরিতে করিতে
সভ্যতাসন্তানবতী
দীর্ণ তব হৃৎপিণ্ডের রক্তের যৌতুকে।

হে আফ্রিকা, হও গর্ভবতী।
আনো আনো বাণিজ্যের জারজেরে
দ্রুত তব অঙ্কতলে।
পূর্ণ হোক্ কাল।
স্থূলোদর লোলজিহ্ব লোভ
রক্তস্ফীত বাণিজ্যের বীজ
হোক পূর্ণ হোক।
করো,
বিকলাঙ্গ, পক্ষাঘাত-পঙ্গু, নপুংসক বিকৃত জাতক,
তার জয়ধ্বনি করো।
উন্মত্ত কামার্ত ক্লীব, আত্মরক্ষা আত্মহত্যা তার।

হে আফ্রিকা,
অবসন্ন বণিকবৃত্তির নিহিত মৃত্যুর 'পরে
বিদ্যুৎ-চমকে
কালের কুটিল গতি গর্ভবতী করিবে কঙ্কালে।

হে আফ্রিকা, হে গণিকা-মহাদেশ,
একদিন তব দীর্ণ বিষুবরেখার
শতাব্দীর পুঞ্জ-পুঞ্জ অন্ধকার
উদ্দীপিত হবে তীব্র প্রসব-ব্যথায়।
করো,
মৃত্যুরে মন্থন করি' নবজন্ম কাঁপে থরোথরো,
জয়ধ্বনি করো।

## বাঙালি বুদ্ধিজীবী, ১৯৪০

১

যুক্তি গাঁথি, তর্ক ফাঁদি ; শ্রেষ্ঠ মানি মানুষী মনীষা ;
অনাক্রমণীয় আস্থা নিরপেক্ষ, বিশুদ্ধ বুদ্ধিতে ;
আমরা ভালোমানুষ, কারো পাকা ধানে মই দিতে
ইচ্ছা নেই ; সত্যানুসন্ধিৎসা নেশা, তাই এ বচসা।
অর্থাৎ সম্প্রতি বাদ-বিসম্বাদে হারায়েছি দিশা।
দলে নেই, ছলে নেই ; রিক্‌শাওলা, কুলি না-হ'য়ে যে
অধ্যাপক হয়েছি, এ-সৌভাগ্য যথেষ্ট ঘ'ষে-মেজে
স্বদেশ, সমাজ আর স্ত্রী-পুত্রের সেবাই উচ্চাশা।

বেশ তো! চাষীর দুঃখ দূর করো, নাও তাড়ি কেড়ে
মজুরের! তা ব'লে কি ষণ্ডামির প্রশ্রয়—আরে ছি!
ও-সব তো প্রপাগাণ্ডা! তাই মানো? কী ছেলেমানুষি
সার সত্য শোনো, মাথা ঠাণ্ডা করো ; হৈ-চৈ ছেড়ে
ভাবো তো, মুখে যা বলো, সত্যি তা-ই হয় যদি—তবে
সব যাবে, সব যাবে, একেবারে সর্বনাশ হবে।

২

ভয়? না, কিসের ভয়? বিভিন্ন বিরোধী তথ্য ঘেঁটে
সত্য খুঁটে বার করি বুদ্ধির ধারালো চঞ্চু দিয়ে—
বিজ্ঞাপনে ভুলি না, স্বাধীন চিন্তা করি। ভীরুতা এ?

নির্ভয়ে বিশ্বাস করি মানুষ বাঁচে না শুধু পেটে,
মতের মুক্তিও চাই (নয়তো তর্ক জমবে কী নিয়ে?)
শিল্প, ধর্ম, বিজ্ঞান, বাণিজ্য মানি। ভীরুতা এ?

তবে যদি সুবুদ্ধিরে ভীরুতার আখ্যা দাও, বেশ—
দুর্ভিক্ষ, অরাজকতা, অত্যাচার, এই যদি ভালো
মনে করো, রক্তমেঘে সভ্যতার শুভ্র শুভ আলো

নেবাতে চাও, তাহ'লে—শাস্তি তার পাবে হাতে-হাতে
নিশ্চয়। দুঃখিত, ভাই, কিন্তু অন্য উপায়ও তো নেই!
সভ্যতার দায় বড়ো দায়।···আমি বলি, কেন এই
হৈ-চৈ? যা আছে থাক না তা-ই। অন্যায়?···আছেই।
উন্নতির চেষ্টা কবো, হয়তো শিকে ছিঁড়বে বরাতে।

# কোনো কবি-বন্ধুর প্রতি

জীবিকার নিরানন্দ অন্বেষণে ঘুরি রাজপথে।
মন্থর, মসৃণ ট্র্যামে, ক্ষিপ্রগতি কিন্তু উৎকেন্দ্রিক
বাস্-এ, কিংবা (তাপমান শতাধিক!) রুষ্ট পদাতিক।
বহু চেষ্টা ব্যর্থ হ'লো; এবার কি হবে কেল্লা ফতে?
ঘুরবে কি চাকা? বহুবার প্রবৃত্তির প্রিয় ব্রতে
ভ্রষ্ট হ'য়ে, প্রতিভারে পণ্য ক'রে ঘৃণ্য ব্যবসার
ব্যভিচারে—তবু, তবু মেটে না আক্ষেপ, অবসর
জোটে না ক্ষণিক; অবরুদ্ধ প্রয়োজনে।

ব্রত হ'তে
মুক্তি চাই, বিবেক করে না ক্ষমা। বিবেক ? অথবা
অক্ষমের ছদ্মবেশী ভয় ? মূঢ় যারা, ক্রূর যারা,
হিংস্র লোভে অকুণ্ঠলুণ্ঠনকারী, তারাই তো জয়ী।
আমি, তুমি পরাজিত···ক্রীতদাস। কল্পনা-আশ্রয়ী
কবি শুধু! ···তবু আত্মরক্ষা ইষ্ট। শিল্পের অমরা
অগত্যা প্রত্যয়। আর পরস্পরে বিষণ্ণ বাহবা।

## চলচ্চিত্র

ট্র্যামে আর বাস্-এ
ঘাম, চুরুটের ধোঁয়া, দু' পয়সার সাপ্তাহিক, গরম অসহ্য গরম।
ফিরিঙ্গি মেয়ের ব্রণ-ফোটা মুখে
পাউডর-প্রলেপ। চাঁদনির এগারো টাকার স্যুটে
শোভনশরীর রাকেশলোভন
বেকার, বীমার দালাল। বড়োকর্তা সাক্ষাৎ কার্তিক,
তার উপর অহিংস কংগ্রেসপন্থী, নিরামিষভুক,
মৃত মাংসে রুচি নেই, জীবন্ত মাংসের পণ্যে বনেদি খদ্দের ;
নন্দেরদুলাল কায়েমি দালাল। আহা তার
কাজটা জুটতো যদি! তবে কি ছুটতে হ'তো
বাগবাজার বালিগঞ্জে ইতস্তত
হতাশ্বাস ঊর্ধ্বশ্বাসে
ট্র্যামে আর বাস্-এ!
ট্র্যামে আর বাস্-এ
ভিড়, বিড়ি, রেস্-টিপ্, ছাত্রদের খিস্তি, আর
গরম অসহ্য গরম।

বিবাহের আশা নেই, বনানীর তাই এম.এ. পড়া,
ছেলেরা বেঁধেছে ছড়া ;
নেহাৎই মোটার নেই, নয়তো এ-বাস্-এ চড়া—
ছি !
ফর্শা রং, আঁটো মাংস—পুরুষের তা-ই প্রেমে পড়া।
সকলেই একবার, অথচ দ্বিতীয়বার কেউ
তাকায় না তার দিকে। অতি নিরাপদ
কৌমার্যের বোঝা ব'য়ে প্রতিদিন জোটে এম.এ. ক্লাশে
অগত্যা অসভ্য বাস্-এ
বনানী ভট্‌চায।
হবেন তো বড়ো জোর কেরানি কি ইস্কুলমাষ্টার
লজ্জা নেই, তবু লজ্জা নেই। গান গায়, বাঁধে ছড়া—
ছি !
পাৎলুন আঁটলুম, বড়োলোক চাটলুম, এখন তাহ'লে করা
কী ?

কী ? কী ?
কী করি ? কী করি ?
জীবনটা থোড় বড়ি
খাড়া, বড়ি খাড়া থোড়, তবে কি গলায় দড়ি ?
না কি জলে ডুবে মরি ? ট্যাকে নেই কানাকড়ি,
নই ধড়িবাজ বাটপাড়। এই নিয়ে আটবার
চাকরির চেষ্টা ব্যর্থ হ'লো। ভদ্রবংশজাত, বি. এ.,
সচ্চরিত্র ( বাধ্য হ'য়ে ), পরিশ্রমী ( হায় পণ্ডশ্রম ! )—
আর কত আনাগোনা ঘামে ছেঁড়া সুপারিশ নিয়ে
মুরুব্বিবিহীন
হতাশার গোলকধাঁধায় !
আর কত দিন
দুর্ভিক্ষ লুকিয়ে রাখা মলিন পাৎলুনে !

ছুটোছুটি, কাঁদাকাটি, সাক্ষাতে পা চাটা, আর আড়ালে নির্ভীক
স্বাধীন সমালোচনা, আনন্দবাজারি উত্তেজনা
রেস্তোরাঁয়, ছ'পয়সার চায়ে, আর কত দিন
মনসা স্ত্রীমাংসতীর্থে অবাধ ভ্রমণ !
বিজ্ঞাপনে লাস্যময়ী, সিনেমার প্রাচীরপঞ্জীতে
যেন বিশ্ববাসনার শতদল ( চয়নিকা পড়েছি বি. এ.-তে )—
আর সিনেমায়—আহা, মনে হয় ঘুমিয়ে পড়েছি,
এ-স্বপ্ন সুদীর্ঘ, স্পষ্ট, সব ইচ্ছা পূর্ণ হ'লো, এলো
লেক-পাড়ে মার্বেলপ্রাসাদ, চোখ বুজে চেক সই করা,
একাধিকা প্রাণাধিকা, ড্রেস্-স্যুট, মস্ত মোটার।
এই স্বপ্ন-স্বর্গ থেকে রূঢ় জেগে-ওঠা
পায়ে হেঁটে ছ' নম্বর পীতাম্বর লেনে
কাংস্যকণ্ঠা জননীর, স্বর্গগত পিতার পাঁচটি
আপোগণ্ড সন্ততির সুখসঙ্গে ফেরা
আর কত দিন !
তবে এই কি জীবন
তবে এই কি জীবন
এ যে জীবনে মরণ দেখি মরণই জীবন।
আর মানে না বারণ
স্ত্রীমাংসের তীর্থগামী মন।
বিজ্ঞাপনে ল্যাস্যময়ী, সিনেমায় প্রণয়রূপিণী
সেই তুমি
মূর্তিতে কি দিবে ধরা ?
দেখি, শুধু চেয়ে দেখি
ফুটপাথে, ট্র্যামে আর বাস্-এ,
আশে-পাশে, পার্কের সবুজ ঘাসে
ফিরিঙ্গি মেয়ের
মেদভারে গর্বিত বক্ষের তীক্ষ্ণ রেখা,
কলেজের ছাত্রীদের চোখে চঞ্চলতা,

সন্ধ্যায় উজ্জ্বল শাড়ি, পটে আঁকা মুখ—
মনে-মনে—শুধু মনে-মনে—
অফুরন্ত অবাধ ভ্রমণ !
এই বাস্-এ একজন কলেজের দিকে যায় রোজ,
মোটা,
কুৎসিত সন্দেহ নেই,
তবু—
অন্তত হতাম যদি কেরানি কি ইস্কুলমাষ্টার !

## পূর্বরাগ

১

এবার তবে ঝড়।

পাষাণ-কালো আকাশে আলো ক্ষণিক কাঁপে
দ্বিপ্রহর হ'লো প্রখর স্নায়ুর তাপে
রাত্রিদিন চিরমলিন কর্মহীন।

বুদ্ধিজীবী রুদ্ধঘরে সঙ্গীহীন
আত্মরতির সম্মোহনে কাটায় দিন।
পাষাণ-কালো আকাশে আলো কখন্ কাঁপে ?

ক্ষুব্ধমনে রুদ্ধঘরে একলা যাপে
বুদ্ধিভোগী পাণ্ডুরোগী রক্তহীন।
প্রেম তো শুধু বায়লজির দাবি মেটায়।

গণমনের আন্দোলনের আবর্জনা
ব্যর্থ শ্রমে অর্থাগমের বিড়ম্বনা
চারিদিকেই পোড়ো জমি, ফাঁপা মানুষ,
শান্তি শুধু গ্রন্থাগারের অন্ধকারে।

এবার তবে ঝড়।
এবার তবে বিদ্যুতের তীক্ষ্ণ নখে
পাষাণ-কালো আকাশ যাক ছিঁড়ে,
এবার তবে দীপ্ত দারুণ তরুণ চোখে
আশার লাল মশাল।

আকাশ-ভরা আলো।
দীপ্ত দারুণ তরুণ চোখের আগুন জ্বালো
রুদ্ধঘরের অন্ধকারের পাষাণ-পটে
তীব্র আশার অঙ্গীকারে।

চিরবিরস অবসরের শিথিল জরা
অর্থাগমের তিক্ত শ্রমে নিত্য মরা।
শান্তি শুধুই গ্রন্থাগারের অন্ধকারে?

মূঢ় ইতর ধূর্ত লোলুপ স্বার্থপর
গণমনের জন-নায়ক জয় হে!
—তুচ্ছ করার অভিনয়ে সহ্য করা
মিছিমিছি ছটফটিয়ে কী হবে!

এবার তবে নতুন করো।
তনুমনের তরুণতার আগুন জ্বালো
মুক্ত প্রেমের দীপ্ত শাণিত দুঃসাহসে।
—হায়রে ভীরু আত্মকামে শৃঙ্খলিত!

শিথিল স্নায়ু শীতলশিরা রক্তহীন
উচ্চচূড় আলস্যের অকাল জরা
ব্যর্থতার তিক্ততায় নিত্য মরা—
প্রেম কি শুধু বায়লজির দাবি মেটায় ?
—হায়রে ভীরু ক্ষুদ্র কামে শৃঙ্খলিত !

পাষাণ ফেটে আকাশে ফোটে আশার রংমশাল,
কর্মখর দ্বিপ্রহর দীপ্ত হ'লো,
কবি-কিশোর, শক্তি তোমার মুক্ত করো,
বৃহন্নলা, ছিন্ন করো ছদ্মবেশ।

২

ভাঙাও ভাঙাও সূর্যের ঘুম তবে,
জাগাও জাগাও শিশু-সূর্যের কুঁড়ি,
জ্বালাও জ্বালাও ভাঙা হৃদয়ের শুকনো ডালে
সূর্যের মঞ্জরী।

পাষাণ ফেটে আকাশে ফোটে আশার রংমশাল
দিগন্তে লাল আগুন জ্বলে,
রাত্রি কাঁপে বিদ্যুতের তীব্র চাপে,
জীর্ণ জরা ঝরার এলো দিন।

রাত্রি হ'লো তরুণী, তারে বরণ করো,
সীমন্তে তার শত তারার সীমান্ত,
অন্ধকারে যৌবনের বহ্নিগান
পাষাণ-ভাঙা আকাশে করে রাঙা।

পাষাণ-ভাঙা আকাশে রাঙা আগুন জ্বলে
চৈত্র হাওয়ায় মুক্ত প্রেমের পদধ্বনি
আত্মরতি-মুক্ত প্রেম মৃত্যুহীন
দীর্ণ করে ক্ষুদ্র ঘরে রুদ্ধ দিন।

এবার তবে ধরণী হবে তরুণী, তারে বরণ করো,
রক্তে জ্বালো দুঃসাহসের বহ্নিগান।
জীবনে করো নতুন, আর যৌবনেরে তরুণতরো,
এবার সবি নতুন করো।

ঝরাও ঝরাও জীর্ণ জরার হলদে পাতা,
ছড়াও ছড়াও সূর্যের লাল বীজ।
জ্বালাও জালাও ভাঙা হৃদয়ের শুকনো ডালে
সূর্যের লাল উজ্জ্বল মঞ্জরী।

পৃথিবী সূর্যের শিশু, আমরা যে সূর্যেরি সন্তান।
কতকাল, কতকাল এ-উজ্জ্বল উত্তরাধিকারে
বঞ্চিত, বাঁচিবে প্রাণ? উদ্দাম, আদিমতম পিতা,
হে সূর্য, হে মহাবীর্য, তোমার বন্দনাগান যদি
আমারও আনন্দগান নাহি হয়, ব্যর্থ তবে সব
কারুশিল্প, কবিতার বাণীমূর্তি। দাও ফিরে দাও
তোমার জ্যোতির স্পর্শ আমাদের রক্তে, হে ভাস্বর,
আঁকো তবে জ্বলন্ত স্বাক্ষর মর্ম-মূলে। বিস্মৃত অতীত
শত লুপ্ত শতাব্দীর সুরঙ্গে জাগায়ে প্রতিধ্বনি
তোমারি উত্তাল নৃত্যে আবর্তিত করুক রক্তের
তপ্ত স্রোত; সে-দিন আসুক ফিরে, যে-আদিম দিনে
তোমারি বীর্যের বীজে গর্ভবতী হ'তো এ-পৃথিবী,
তোমারি মঞ্জরী ছিলো মানুষের দীপ্ত বংশাবলী।

ফোটাও, ফোটাও শিশু-সূর্যের কুঁড়ি
হে বীর, কবিকিশোর,
তামসী রাত্রি, থমথমে ঘুমে রুদ্ধশ্বাস
হানো তার বুকে চৈত্র হাওয়ার সর্বনাশ,
রাত্রিশেষের দুঃস্বপ্নের পাষাণ-পটে
ঝলসি' উঠুক তোমার বাহুতে সূর্যের তলোয়ার
বসন্তদিন এলো বুঝি ঐ এলো।

এ-দীর্ঘ ঘুমে হানো, হে বীর কবিকিশোর,
দীপ্ত দারুণ সূর্যের উজ্জ্বল তলোয়ার,
নব বসন্ত আনো ভাঙো দুরন্ত দক্ষিণ,
চৈত্র-রাতের স্বপ্ন-ভাঙানো স্বপ্নের ঝড় তোলো,
আসে বসন্তদিন।

৩

এসো তবে গড়ি সূর্যের মন্দির।
আনো সৌরভ, আনো সঙ্গীত সঞ্জীবনী,
হানো আকাশে অশান্ত আনন্দধ্বনি,
আনো অকুণ্ঠ নির্ভয় প্রণয়বাণী
আনো নৃত্যের চঞ্চল মঞ্জীর।
দ্যাখো, গলিত তুষাররাশি স্বপ্নচূড়ায়
ঝরে নির্মম কর্মের ঝরনাধারায়,
লাগে বুদ্ধিতে উৎসাহী হাওয়া;
করো চিরযৌবনা এই ধরিত্রীরে,
দাও মুক্তি শৃঙ্খলিত প্রবৃত্তিরে,
হিংসুক প্রকৃতিরে তৃপ্ত করো।

যার লাঙল চলে তারি ফসল ফলে এই সৌর রীতি।
হল- কর্ষণে স্বর্ণিল শস্য ঝলে, দিগন্তে স্বর্ণিমা উজ্জ্বল হে।
প্রিয় কর্মের উৎসাহে মুক্ত জীবন,
প্রিয়া- সঙ্গমে রক্তের উত্তরায়ণ,
আজ প্রেমের ঋতু ওরে প্রেমের ঋতু।

দিগন্তে স্বর্ণিল শস্য আন্দোলিত উর্মিল বাতাসে।
ইতিহাস মৃত্যুহীন। কালের কুঞ্চিত যাত্রাপথে
পুরোনো স্মৃতির স্তূপ—শুধু স্মৃতি ? না কি পূর্ণতায়
সর্পিল সোপান ? হে বন্ধু, দুর্গম এই আরোহণী
সঙ্কীর্ণ, শঙ্কিল ; তবু যাত্রা করো। দূরে দেখা যায়
সূর্যের মন্দিরচূড়া উঠে গেছে উদ্দাম আশ্বাসে
স্বপ্ন-নীহারিকাচ্ছন্ন কল্পনার জ্যোতিষ্ক-আলয়ে।
যদি সেথা যেতে পারো, যদি সেই মহান নির্জনে
বক্ষ তব নাহি কাঁপে, আঁখি তব ঘুমে নাহি ঢুলে,
তবে সেই তারা-জ্বলা রুদ্ধশ্বাস চূড়ায় দাঁড়ায়ে
চেয়ে দেখো পৃথিবীর উতরোল বসন্তবন্যায়,
সূর্যের মঞ্জরী জ্বলে মানুষের অনন্ত সন্ততি।

তখন কবিরে তুমি ক্ষমা কোরো। ভেবে দেখো মনে,
যদিও সে-পলাতক মূঢ়, গ্রাম্য কুম্ভকারসম
আপনার কারুকর্মে ব্যস্ত ছিলো, যবে রাজপথে
জন-গণ-নায়কের জয়ধ্বনি ছিঁড়েছে আকাশ ;
যদিও সে-অজ্ঞ মন মগ্ন ছিলো ধ্বনির কুহকে,
প্রিয়ার বেণীর পাশে যদিও সে, নির্লজ্জ, জড়িত ;
তবু তারি সৃষ্টি এই তারা-জ্বলা রুদ্ধশ্বাস চূড়া,
তথাপি এ-মন্দিরের উজ্জীবনী মন্ত্র তারি বাণী :

'সূর্যদেব, উদ্দাম, আদিমতম পিতা, হও তুমি
আজ হ'তে আমাদের একমাত্র, একচ্ছত্র রাজা,
অরাজক এ-জগৎ অজারজ হোক পুনর্বার,
দাও নব পৃথিবীরে উল্লসিত সৌর নরনারী।'

৪

এবার তবে বসন্তদিন।

ঝরিয়ে দিলো জীর্ণ জরার শুকনো পাতা
রুদ্ধ ঘরে রুদ্ধ মনের পাণ্ডুরতা
কর্মহীন আলস্যের ব্যর্থ দিন
চৈত্র হাওয়া দুরন্ত।

তীব্র আশার দৃপ্ত জয়ের উদ্দীপনা,
মুক্ত প্রেমের দীপ্ত পথের উন্মাদনা,
দুঃসাহসের উচ্চকিত উজ্জীবনা,
শান্তি আঁকা বাঁকা চাঁদের ইঙ্গিতে।
এলো উতল বসন্ত।

চৈত্র হাওয়ার স্বপ্ন-ভাঙা স্বপ্ন-ঝড়ে
আলস্যের হতাশ্বাস ধুলায় ঝরে,
চমকে ওঠে বুদ্ধিজীবী রক্তহীন—
হঠাৎ এ কী মুক্তি, কী আনন্দ!

তিক্ত শ্রমে অর্থাগমের ব্যর্থ দিন
চৈত্র হাওয়ায় হলদে পাতা,
কর্ম সে তো মুক্তি-পথের নৃত্য-লীলা,
ক্লান্তি আনে ঘুমের গানে শান্তি-ঝরা
চাঁদের চির লাবণ্য!

চৈত্র হাওয়ায় মৃত্যু হ'লো শুকনো পাতা—
আবশ্যিক আলস্যের অকাল জরা,
ব্যর্থতার তিক্ত শ্রমে নিত্য মরা—
কর্ম সে তো শ্যামল শাখে ফুল ফোটানো,
ক্লান্তি শুধু ঝরায় জরা।
এবার এলো বসন্তদিন।

আকাশ-ভরা আলো।
দীপ্ত চোখে যৌবনের বন্যা জ্বালো।
মরণে করো উদ্‌যাপন, জীবনে করো উজ্জীবন,
বাতাসে হানো সূর্য-ঝরা বীজ ;
কল্পনারে মুক্ত করো, কর্ম-রথে যুক্ত করো—
সব্যসাচী, তোমার হোক জয়!

## কবিজীবনী

পুরোনো পাথরে ব'সে সুনন্দা সেদিন
'বরং, অজ্ঞাত, অজ্ঞ, কাটাও আষাঢ়
পাটখেতে হাঁটুজলে ; বরং শৌখিন
চিন্তাহীন সাঁওতাল পুরুষ হও, যার
দিনগুলি খনির তিমিরে মৃত, তবু
মৃত নয়, তবুও বসন্ত আসে, হাওয়া
হানে দুরন্ত দক্ষিণ, ভাঙে জবুথবু
জীবনের বেড়ি, গন্ধ ছড়ায় মহুয়া,
জড়ায় নির্লজ্জ হাত যুবতীর কটি।
আমি বলি, বরং বঞ্চিত হও, হও
অন্নহীন অন্নদাতা, হও তৃণ, মাটি,

অনামি খনিক, করাল রৌদ্রের দিনে
রাজপথে উত্তপ্ত পাথর ভাঙো, তবু
তবু বলো মনে-মনে, "রোগে দুঃখে ঋণে
বুভুক্ষায় জীবন বিনষ্ট আমাদের,
সন্তানেরা দগ্ধ ধান্যমঞ্জরীর মতো,
নিরুপায় প্রয়োজনে বন্দিনী জায়ারা।
আমরা মৃত্যুর, তবু জীবন জীবিত
আমাদেরই পশু-শ্রমে। ( আমরা মৃত্যুর,
তবু নই সে-বিদ্যার ক্রীতদাস, যার
বশ্যতায় যাপে দিন ধূর্ত সুচতুর
রাজমন্ত্রী পুরোহিত দিক্‌পালের দল,
আততায়ী ব্যবসায়ী, দৈনিকপত্রের
পতাকায় সমারূঢ় যারা ; উচ্চ চূড়া
সমাজের ; উদার, পরোপকারী, কৃতী,
সংসারী সজ্জন আর সুমেধী সন্ন্যাসী।
ক্রূর যারা, ঐশী যারা, যারা পৃথিবীর
আত্ম-বৃত নেতা, তারা যে-বিদ্যায় দক্ষ
লোকে যার সুবুদ্ধি রটায় নাম, তার
স্পর্শে ঘৃণ্য নই, যদিও মৃত্যুর যূপে
আমরা আজন্ম বলি।" )
বলো এই কথা।'

আকাশে ঘনালো সন্ধ্যা শ্বাপদের নিঃশব্দ সঞ্চারে।
একবার তাকালাম সুনন্দার পাণ্ডুর মুখের
দিকে, একবার সাঁওতালি পিঙ্গলরঙ্গী আঁকাবাঁকা
প্রান্তরের দিকে, যেখানে সন্ধ্যার সোনা দিগন্তের
নীলাভ পাহাড়ে জ্ব'লে গ'লে গেলো। তারপর আমি :

'সুনন্দা, তুমি কি ভাবো জীবনের পন্থা নির্বাচন
আমাদের হাতে ?  জন্মাতে চাইনি, তবু জননীরে
দীর্ণ হ'তে হ'লো, জন্ম নিতে হ'লো।  হ'তে হ'লো কবি—
সে কি আমার ইচ্ছায় ?  তুচ্ছ হই, হই তৃণ, মাটি,
তবু তো অক্লান্ত এই ছন্দের বুনোন, আনন্দিত
পরিশ্রম, কথার কঠিন কারুকলা।  আমি যেন
মূঢ় গ্রাম্য কারুকর্মী, পৃথিবীর শাসকশ্রেণীর
প্রভাব-প্রসাদ-মুক্ত, ঘর্মক্ষর উৎসাহে কাটাই
সারা দিন ; কত সূক্ষ্ম ইঙ্গিতের ছায়া এসে পড়ে
কত আলো চকিতে মিলায়, সেই সব পলাতক
আলো-ছায়া ফোটাই রূপের ছন্দে ; যৌবন ফুরায়,
জীবন নিঃশেষ হ'য়ে আসে, তবু ম্লান দিনান্তের
অস্পষ্ট আলোয় ব'সে ছন্দ বুনি, কানে শুনি কোন
অপরূপ ধ্বনি, যার সন্ধানের উদ্দীপনা দূর
করে মৎসর জরার গ্লানি।  যেমন মাঠের শস্য
খনিজ ঐশ্বর্যরাশি সুবুদ্ধির অপেক্ষা রাখে না,
তেমনি আমারও কর্ম যে-অগাধ অজ্ঞতা-সঞ্জাত
সেখানে সুবুদ্ধি ব্যর্থ, ব্যর্থ সব পার্থিব বিদ্যার
চতুর কৌশল ; যতবার নাগরিক প্রলোভনে
উন্নতির সিঁড়ি বেয়ে আরোহণে সচেষ্ট হয়েছি,
ততবার, পরাজিত, ফিরেছি আপন মূঢ়তায়,
অজ্ঞান স্বধর্মে, জরা-জয়ী কারুকর্মে, ঘর্মক্ষর
কিন্তু ক্লান্তিহর পরিশ্রমে।  আমার জীবন এই।
ইচ্ছা নেই, অনিচ্ছাও নেই এতে, আছে আবশ্যিক
অঙ্গীকার, মৃত্তিকায় প্রতিশ্রুত যেমন কৃষক।
মাঠে যারা ধান কাটে, পাটখেতে কাটায় আষাঢ়,
রাজপথে উত্তপ্ত পাথর ভাঙে, তারাও জানে না
এই ধৈর্য, এ-নির্মম শ্রম, আমি যাতে ছন্দ বুনি।

আমার যে মুক্তি নেই, এই মুক্তি ; যে-কর্মের চক্রে
বাঁধা আছি, আবদ্ধ তাতেই—এ যদি সৌভাগ্য হয়
এ-সৌভাগ্য জৈব ধর্ম, মানুষ বঞ্চিত শুধু এতে
মানুষেরই লুব্ধ ধূর্ততায়। বসন্তে যেমন গাছ
ফোটায় নতুন পাতা, তেমনি কর্মের প্রেরণায়
মুঞ্জরে মানুষ, এই স্বত্ব এ-বিশ্বে ফিরায়ে আনো।
হাঁটুজলে মাঠে যারা কাটায় আষাঢ়, যারা নামে
খনির তিমিরে, করাল রৌদ্রের দিনে রাজপথে
হাঁটু ভেঙে খাটে যারা, মৃত্তিকার, খনির, যন্ত্রের
ঐশ্বর্য তাদেরই। তাদেরই তা হোক। আনন্দের উৎস
হোক সকলেরই স্বীয় শ্রম—কৃষকের, যন্ত্রীর, কবির।'

## ছিন্ন সূত্র

চৈত্র মাসে দুপুরবেলায়
পাতা-ঝরা গাছের তলায়
এসেছে বেদের দল।
ক্ষণিকের ঘরকন্না দর্শকের হৃদয় ভোলায়।
খড়কুটো জড়ো ক'রে আগুন জ্বালায়
যুবতী বেদিনী,
বাজে রিনিঝিনি
কাচের প্রগল্‌ভ চুড়িগুলি,
বুকের কাঁচুলি
পরিশ্রমে ঈষৎ হাঁপায়,
আচমকা হাওয়া এসে খামোকা কাঁপায়
লাল ঘাঘরা, সবুজ ওড়না।
চৈত্রের রোদ্দুরে যেন বিচিত্রবরনা
রাধিকার ছবি।

আছে সবি।
হাঁড়িকুড়ি চালডাল শালপাতা,
আমি যারে বলি যা-তা
সেই মতো আরো কত
ইতস্তত
রয়েছে ছড়ায়ে।
উলঙ্গ আনন্দে ধুলোমাটিতে গড়ায়
কালোকেলো কয়েকটা শিশু।
বুড়োবুড়ি দুই জোড়া
চুপ ক'রে ব'সে ছাখে জীবনের প্রথম মহড়া
শিশুর চঞ্চল কলোচ্ছ্বাসে।
ঐ দিকে আরো দুটো মেয়ে
গর্বিত আতপ্ত লাস্যে হাস্যালাপে রত,
যুবকেরা আশে-পাশে ঘোরাঘুরি
কতবার ক'রে যায়, দেখেও ছাখে না,
অথচ তাকায় আড়চোখে।
হাওয়া দেয়, উনুন ধোঁওয়ায়,
নিচু হ'য়ে গাল দুটি ফুলিয়ে ফুঁ দেয়
একটি ছোট্ট মেয়ে,
যখন দাঁড়ালো উঠে মুখখানি তার
ছাই লেগে হাঁড়ির তলার মতো কালো,
তাই দেখে উচ্চহাসি হঠাৎ মাখালো
অতর্কিত ফুর্তির রঙে
এ-রাঁধাবাড়ারে,
ধূলিলীন দীনতার সংকীর্ণ ভাঁড়ারে
আকস্মিক আলো ক'রে দিয়ে গেলো।
হাসিগল্প আনন্দের ফাঁকে-ফাঁকে
ঘরকন্না চলে বাঁকে-বাঁকে।

এ যেন বাস্তব নয়, এরা যেন কখনো জানে না
কাজ কাকে বলে।
অফুরন্ত ছুটির রাজত্ব থেকে মুক্ত কোলাহলে
আসে আমাদের দেশে চৈত্রের দুপুরবেলায়,
কিছুক্ষণ মত্ত থাকে রাঁধাবাড়া ঘরকন্না-খেলায়,
তারপর কোথায় মিলায়
নিত্যপরিবর্তনের বিচিত্র লীলায়।
ছাই, ভাঙা হাঁড়ি, আর কিছু খোশা শাকশবজির,
চিহ্নগুলি প'ড়ে থাকে অন্তহীন চড়ুইভাতির।

মনে-মনে বলি, ওরা সুখী নয়,
এ আমারই ভুল।
আমারই রঙিন
কল্পনার ফুল।
ওরা যে দরিদ্র অতি, ওদের কি সুখী হওয়া সাজে?
ওরা যদি সুখী হয়, সে-অন্যায় রূঢ় হ'য়ে বাজে
ইতিহাস-বিধাতার বুকে।
মনে-মনে বলি, আমি ঢের ভালো আছি
নিয়মিত পানাহারে, নিশ্চিন্ত আরামে
শিক্ষিতের শৌখিনতায়।
জীবনের অবরুদ্ধ ক্ষীণতায়
ওরাই কৃপার পাত্র, প্রবৃত্তির আবর্তে ওরাই
বন্দী হ'য়ে আছে ; চিন্তার চড়াই-উৎরাই
ওদের অনধিগম্য, সভ্যতার বিচিত্র রম্যতা
ওরা তার কিছুই জানে না। ওরা একান্তই দেহী।
দেহটা তো চির দাস, মানুষের মন শুধু জানে
দুর্জ্জেয় মুক্তির টানে
আকাশে-আকাশে ব্যাপ্ত হ'তে,
অনির্বচনীয় অন্ধকারে, অনিশ্চিত অপূর্ব আলোতে।

বুদ্ধি বলে বার-বার
সে-মুক্তি আমার।
ওরা বন্দী শরীরসীমায়, আমি মুক্ত মানস জীবনে।
এই তুলনায়
আমারই যে জিৎ
বুদ্ধি বলে বার-বার এতে ভুল নেই।
তবু কেন আমার হৃদয়ে
যেন কোন অতীতের স্মৃতি ব'য়ে
বাজায় মাতাল বাঁশি দক্ষিণের হাওয়া।
রক্তে বাজে গান,
জাগে ঢেউ অশান্ত উচ্ছল ;
সেখানে বেদের দল
অশিক্ষিত কলোচ্ছ্বাসে উচ্চহাসে
তোলে তোলপাড়।
মনে হয়, আমি কবি, আমার আসন
ওদেরই ধুলায় ছিলো, কবে হ'লো নির্বাসন
সে-সহজ, স্বাধীন জীবন থেকে
গম্ভীর, সুস্থির
ধুতি-পাঞ্জাবির
ইস্ত্রি-করা ভদ্রতায়।
আমারে যে পলে-পলে বেঁধে ক্ষুদ্রতায়
আমার স্বজাতি যারা ; কেরানি কি ইস্কুলমাষ্টার হ'য়ে
ছদ্মবেশে চলাফেরা করি, আসলে আমি যেকবি
সেই পরিচয়
প্রাণপণে লুকায়ে-লুকায়ে
জীবনের রসস্রোত ক্রমেই শুকায়।
ঐ যে বেদের দল
ওরি মধ্যে আমার আদিম বাসা।

যারা কবি, যারা গান গায়,
ওরা যে তাদেরে চায়,
তরুণীর তীক্ষ্ণ চোখে আছে পুরস্কার,
শিশুর উদ্দাম নৃত্যে অজস্র উৎসাহ,
আছে নেশা ঘাঘরার রঙে,
আছে খুশি আকাশে-বাতাসে।
ওদের সমাজে
কবিত্ব লজ্জার নয়, ছদ্মবেশ কবিকে হয় না নিতে,
অলজ্জ প্রাচুর্য নিয়ে উন্মুক্ত খুশিতে
একান্তই কবি হ'তে পারে যে সে
এই তো পূর্ণতা তার।
তাই বার-বার
যদিও বোঝায় বুদ্ধি ভালো আছি, খুব ভালো আছি,
তবু এ-হৃদয়
চায় ফিরে যেতে ঐ পথের ধুলায়
প্রথম জন্মের সেই অস্থির কুলায়ে।
কিন্তু এও জানি মনে-মনে
এ কেবল নিষ্ফল আক্ষেপ, অনর্থক বাসনা-বিলাস,
জীবনের সরল উল্লাস
আমার তো নয় আর।
সর্বস্বত্ব তার
ত্যাগ ক'রে এসেছি যে, সভ্যতার কাছে
এই মোর দেনা।
হবে না, হবে না
বেদের মহলে ফিরে যাওয়া।
যে-শৃঙ্খলে আছি বাঁধা ঢুকেছে তা জীবনের মূলে,
ছাড়পত্র হারায়েছি, রাস্তা গেছি ভুলে'।

# নির্মম যৌবন

যৌবন করে না ক্ষমা।
প্রতি অঙ্গে অঙ্গীকারে করে মনোরমা
বিশ্বের নারীরে। অপরূপ উপহারে কখন সাজায়
বোঝাও না যায়।
তার সে-পসরা
কিছুতেই যায় না গোপন করা।
বারণ শোনে না,
বিচার করে না কিছু, দূর ক'রে দেয় সব ভেদ,
বিশ্বজয়ী এমন দুর্দান্ত সেনা
এমন নির্মম সাম্যবাদী
আর তো দেখিনে।
আসে পথ চিনে
প্রাসাদে কুটিরে মাঠে পল্লীর নিভৃতে
শহরের কুৎসিত বস্তিতে।
নিশ্চিত সে মৃত্যুর মতোই,
রক্ষা নেই তার হাতে, অমৃতে অথই
হবেই যে-কোনো নারী-দেহ
কোনো-একদিন। দয়া নেই, ক্ষমা নেই ;
জীবনের কিছুকাল—নারী যে, সে রানিও হবেই।
এমনকি পথে-পথে বেড়ায় যে ভিখারিণী মেয়ে
আস্তাকুঁড়ে খাদ্যকণা খেয়ে,
অতি জীর্ণ জঘন্য মলিন যার বাস
তারেও ছাড়ে না
যৌবনের ক্ষমাহীন সেনা।

তারেও সুন্দর করে, তারেও সাজায়,
লজ্জা দেয়, ভঙ্গি দেয়, দেহ ভ'রে তোলে
লাবণ্য-হিল্লোলে।
বোঝে না যে এতই সে নিরুপায়
দেহ যত শুষ্ক হবে, যত মৃতপ্রায়
তত তার লাভ।
এই আবির্ভাবে
শুধু তার বিপদ বাড়াবে।
উচ্ছিষ্টের কণা
কুড়িয়ে পাওয়ায় যার জীবনসাধনা
তারে কি মানায়
যৌবনের উন্মীলন কানায়-কানায়।
চায়নি সে, চায়নি সে, নিতান্তই ক্ষুন্নিবৃত্তি যার
সব চেয়ে বড়ো কাম্য, এ যে তার অসহ্য জঞ্জাল,
উপরন্তু বিড়ম্বনা।
দেহে যার আবরণ নেই, শয্যা যার পথের ঘৃণিত আবর্জনা
তার 'পরে এ কী অত্যাচার!
পশুতে পাখিতে গাছে ঘাসে
আনন্দিত পূর্ণতায় যৌবন বিকাশে,
হিরণ্ময় পাত্রে ঝরে সুবর্ণ মদিরা।
ওরাও যে সুন্দর আধার
তাই তো ওদের আছে জন্ম-অধিকার
যৌবনের জাদুকর রূপান্তরে।
বিশ্ব ভ'রে চেয়ে দেখি সুন্দরের লীলা
এর মধ্যে ক্লেদাক্ত মাটির ভাঁড়
বিশ্বের কুৎসিত ক্ষত ঐ ভিখারিণী।
যার কিছু নেই, তার যৌবনেও নেই অধিকার
অতি সত্য এই কথা,

তবু প্রতিদিন এর ঘটায় অন্যথা
নির্মম নিয়তি।
ভিখারিণী, সেও যে যুবতী
এ বেসুর, এ নিষ্ঠুর অসঙ্গতি
কেমনে সহিছে বিশ্বপ্রকৃতির বীণা
আমি তো বুঝি না।

# বিচিত্রিত মুহূর্ত

জীবনানন্দ দাশ

কবিকরকমলে

সে-পথ নির্জন
যে-পথে তোমার যাত্রা।
সে-পথে আসে না অশ্বারোহী,
পদাতিক বীর সৈন্যদল।
অস্ত্রের ঝঞ্ঝনা নেই, যান-যন্ত্র-মুখরিত নাগরিক জনতার স্রোত নেই,
নেই যোদ্ধা, নেই জয়ী, নেই পরাজিত।

সে-পথ সন্ধ্যার।
শুধু সমুদ্রের স্বর, অন্য-কোনো শব্দ নেই।
শুধু সমুদ্রের স্রোত, অন্য-কোনো গতি নেই।
একটি জ্বলন্ত তারা
আকাশের জ্বলন্ত হৃৎপিণ্ড যেন,
এঁকে যায় সেই পথ স্বচ্ছ নীল ঝলকে-ঝলকে
সমুদ্রের মানচিত্র-নীলে।

## ছন্দ

রাত্রি নিদ্রাতুর।
বৃষ্টির ঝর্ঝর সুর ঝরিছে মধুর
স্বপ্নের অস্পষ্ট মহাদেশে।
যেন দীর্ঘ যাত্রাশেষে
সুদূর সমুদ্রভালে দীর্ঘ নীল টিকা
জ্বলে আমেরিকা।
মানচিত্রহীন পথে ইচ্ছার অবাধ অভিযানে
চলেছি বৃষ্টির যানে
কোথায় জানি না।

বাজে বীণা
সুরে তালে লয়ে।
আমার হৃদয়ে
ছন্দ কবে বেঁধেছিলো বাসা,
আজ তারই ভাষা
উথলে বৃষ্টির সুরে, মোহিনী রাত্রির
ঘুমে ভরা চুম্বনে ছিনায়ে নেয়, কী অস্থির
ব্যথার উল্লাস তোলে বুকে।
জীবনের সব দুঃখসুখে
তার কাছে তুচ্ছ মনে হয়।
আমার হৃদয়
সে কি শুধু ছন্দের নৃত্যের
বিচিত্রিত মুহূর্তের
মৃন্ময় আধার?

ধ্বনির অবোধ রঙ্গে, সুরের তরঙ্গে
কেবলি কি ভেসে যাবে গ্রহসূর্যতারাদের সঙ্গে
হৃদয় আমার ?
হৃদয়ে আমার
কার, কার পদধ্বনি, প্রতিধ্বনি ? কে তুমি, কে তুমি—
অচেতন মনোবনভূমি
উচ্ছ্বসি' শুধায়।
তোমাকে কি কোনোদিন দিয়েছি বিদায় ?
কখনো অবহেলায়
আমি যদি ভুলে' থাকি তুমি তো ভোলোনি।
আমার বিশ্বের জন্ম তোমার লীলায়,
তোমারই চকিত স্পর্শে কেঁপে ওঠে কল্পনার শ্রোণী,
কবিতার জন্ম হয়।
আমার হৃদয়
পূর্ণ ক'রে তুমি আজ এলে
বৃষ্টি-ঝরা রাত্রিতে পা ফেলে
ঝঙ্কারে, নিক্কণে,
অচেতন মনোবনে পতঙ্গগুঞ্জনে,
পাখির অশান্ত কাকলিতে,
সব-শেষে ভাষাতীত বিশাল নিভৃতে—
যে-শূন্যে কিছুই নেই, শুধু এই নৃত্যবেগে উন্মত্ত সৃষ্টির
স্তব্ধ কেন্দ্রে তুমি আছো স্থির।

# এখন বিকেল

এখন বিকেল।
চলো যাই, যেইখানে নারিকেল
শুপারির পাতায়-পাতায়
দখিনা হাওয়ার ঢেউ দোলে।
চলো বাইরে যাই।
চলো যাই রাস্তা পার হ'য়ে
ট্র্যাম-লাইন পার হ'য়ে—ঝাঁকে-ঝাঁকে দেয়ালে-দেয়ালে
শকুনের দুরন্ত ডানার মতো প্ল্যাকার্ডের দল
ঝাঁকে-ঝাঁকে উড়ন্ত শকুন প্ল্যাকার্ডের দল
ছিঁড়ে কেড়ে নিতে চায়, কেড়ে নিয়ে খেতে চায় চোখ—
আমরা এড়ায়ে যাবো। যাবো যেইখানে
শুপারির সরু-সরু ছায়া চলে
চঞ্চল সাপের মতো এঁকে-বেঁকে
দক্ষিণের হাওয়ার তাড়ায়।
আমাদের এ-পাড়ায়
শান্তি নেই, চারদিকে গ্রামোফোন। আমাদের এই ঘরে
আলো নেই, চলো বাইরে যাই।
কড়া ইলেকট্রিক আলো কাঁচা চর্বির মতো শাদা
এখনি জ্বালতে হবে। চায়ের চামচে
বাজবে তোমার
হাতের চুড়ির তালে-তালে। পাশের ফ্ল্যাটের
উনুনের ধোঁয়া এসে নিমেষে নিঃশ্বাস
কেড়ে নেবে—অতি-উন্নাসিক সমালোচনার মতো।
তবু—তবু এখনো বিকেল
বাইরে বিকেল।

এখনো বিকেল আসে চুপে-চুপে কলকাতায়
এখনো কোকিল ডাকে হঠাৎ-ব্যথার মতো
দক্ষিণে হাওয়ায়।
আমরা আজ দুঃসাহসী সমুদ্র-দস্যুর মতো
চলো লুঠ ক'রে আনি বিকেলের রূপকথা-দ্বীপেরে।
কী সুন্দর তুমি! তোমার শরীর যেন পাল-তোলা
নৌকার মাস্তুল
ছল্‌ছল্‌ জলের ঢেউয়ের মতো চুল।
চলো, চলো! রুপালি শাড়ির
আঁচল উড়িয়ে দাও দক্ষিণে হাওয়ায়
দিগন্ত-তৃষ্ণায়
ফুলে-ওঠা উৎসুক পালের মতো।
চলো যাই, যেইখানে নারিকেল
শুপারির জড়িত ডালের
ছায়ার জালের
ফাঁকে-ফাঁকে আলোর সোনালি গুঁড়ো
সোনালি বৃষ্টির মতো ঝরে
মাঠের উপরে।
হঠাৎ-ব্যথার মতো যেখানে কোকিল
চুপচাপ আকাশেরে ছিঁড়ে দিয়ে যায়
দক্ষিণে হাওয়ায়।
সেখানে সোনালি আলো সোনালি বৃষ্টির মতো ঝরে
মুখের উপরে। উজ্জ্বল জলের মতো ঝরে
তোমার আমার মন; উচ্ছল স্রোতের মতো পরস্পরে
ঢেউয়ে-ঢেউয়ে ঝলকে-ঝলকে মিশে যায়
তোমার আমার মন।
এইখানে আঁকাবাঁকা ছায়ার বুনোন
ভ'রে দিলো মন।

চেয়ে দ্যাখো, স্মৃতির জানালা খোলা।
চেয়ে দ্যাখো, কত মেঘ রঙিন মোমের মতো
জ্বলে গেলো, গ'লে গেলো পশ্চিমের লালে।
দিগন্তের আম-জাম-নিম
যেখানে নিবিড় নীল, সেখানে পশ্চিম
লাল হ'লো
লাল মশালের মতো।
লাল মশালের মতো উদ্দাম রঙিন
জ্বলন্ত পশ্চিম।
চেয়ে দ্যাখো, দিগন্তের নিবিড় স্থবির নীল
হঠাৎ জঙ্গম হ'লো রঙ্গিল ছায়ায়।
ঝলোমলো ঝলোমলো
পশ্চিম চঞ্চল হ'লো,
হৃদয় চঞ্চল হ'লো
তোমার আমার।
চেয়ে দ্যাখো, হলদে পাতার দল ঘুরে-ঘুরে
কানে-কানে এলোমেলো কথা কয় :
এলোমেলো এলোমেলো
হৃদয়ে বসন্ত এলো
তোমার আমার।
এখন বিকেল, চলো যাই
চলো যেইখানে নারিকেল
শুপারির পাতায়-পাতায়
দক্ষিণে হাওয়ার দোলা।
চলো যাই। আর
আর-একটু কাছে এসো, হাত রাখো হাতে।

কানে-কানে কথা কই হলদে পাতার মতো
হলদে পাতার মতো ঘুরে-ঘুরে দক্ষিণে হাওয়ায়।
হয়-তো উঠবে চাঁদ
উঠবে হলদে চাঁদ
মাথার উপরে
আর-একটু পরে।
হলদে পাতার মতো একমুঠো চাঁদ
হালকা পরির মতো উড়ে চ'লে যায়
দক্ষিণে হাওয়ায়।
হয়-তো উঠবে চাঁদ
হয়-তো উঠবে চাঁদ মাথার উপরে
হয়-তো ফুটবে চাঁদ বুকের ভিতরে
তোমার আমার।
এসো, আর-একটু কাছে এসো, আর
রক্তের নদীতে শোনো চাঁদের জোয়ার।
আঁটোসাঁটো ছোটো ফ্ল্যাটে আমাদের বাসা,
ঘরে ব'সে পাশের বাড়ির গ্রামোফোন ;
ঝাঁকে-ঝাঁকে প্ল্যাকার্ডের শকুনের পাখা
আমাদের দিনের মুখেরে ঢেকে দেয়।
আমাদের দিনগুলো গুঁড়ো-গুঁড়ো হ'য়ে ভেঙে যায়
ট্র্যাফিকের চাকায়-চাকায়।
তবু—তবু এখন বিকেল।
এখনো বিকেল আসে চুপি-চুপি কলকাতায়
হঠাৎ-ব্যথার মতো এখনো কোকিল ডাকে
দক্ষিণে হাওয়ায়।
এখনো এ-কলকাতার আকাশের সিঁড়ি ভেঙে
চুপি-চুপি উঠে আসে চাঁদ।
এখনো রক্তের স্রোতে চাঁদের জোয়ার।

এখন বিকেল,
ঝলোমলো জ্বলন্ত পশ্চিম,
চলো, চলো।
এলোমেলো দক্ষিণে হাওয়ায়
স্মৃতির জানালা খোলা ; চলো,
চলো।

## কার্তিক

ঘুমে ভরা, বিষণ্ন নিঃশ্বাসে ভরা নীরক্ত কার্তিক।
নিশ্চল নিষ্প্রভ দিন, আকাশ পাণ্ডুর।
স্তম্ভিত নিঃস্রোত বেলা, পৃথিবীতে পীত পাণ্ডুরোগ।
নিশ্চিত মৃত্যুর মতো
আসন্ন শীতের বেলা
হামাগুড়ি দিয়ে চ'লে আসে ;
শূন্যদিনে শূন্যমনে শুয়ে-শুয়ে
শহরের বিমর্ষ গোঙানি শুনি,
কাক আর কুকুরের ডাক ;
শহরের মুমূর্ষু নিঃশ্বাস শুনি।
কিরাত-কার্তিকে কাক ডেকে-ডেকে
গৃহস্থের ঘরে-ঘরে নিয়ে এলো।
বিবর্ণ আকাশে
ওৎ পেতে চুপ ক'রে থাকে
সারাদিন ধূসর শ্বাপদ এক ;
সারারাত্রি ধূসর শ্বাপদ এক
হা-হা ক'রে চ'ষে-চ'রে ফেরে
আকাশের অনাকার অন্ধকারে

# জলাপাহাড়ে কুয়াশা

কুয়াশায় লুপ্ত চরাচর।
প্রভাতমধ্যাহ্নহীন দিন।
আলো-ছায়া, মেঘ-মেলা, সবুজ-নীলের ইন্দ্রজাল
অঙ্গীভূত, একীভূত।
পাহাড়, আকাশ, শতরূপী বন্ধুরশরীর
পৃথিবীর প্রদর্শনী,
উদ্ধত তুষারশ্রেণী, কিছু আজ নেই।
সূর্যের উজ্জ্বল সেতু চুরমার। আলোর প্রাকার ছারখার। আজ
আলো নেই, অন্ধকার নেই।
জড়বুদ্ধি মুমূর্ষুর মস্তিষ্কের মতো
অস্পষ্ট আচ্ছন্ন দিন
অপরাহ্নসন্ধ্যাহীন
স্তম্ভিত মন্থর।
নৈর্ব্যক্তিক একত্রিক ধূসর মুহূর্তদল
পরস্পরে মেশা। পৃথিবীর জটিল জ্যামিতি
রেখা কোণ বাঁক বৃত্ত, চঞ্চল স্থাপত্যলীলা,
রঙের অসংখ্য সূক্ষ্ম শ্রুতি, নৃত্যশীল ছায়া, প্রতিচ্ছায়া
নিঃসংজ্ঞ, নির্বেদ। নিসর্গ নিশ্চিহ্ন আজ,
অভিন্ন অরণ্য মেঘ উচ্চচূড়া নিম্নভূমি,
যেন কোন প্রাক্-ইতিহাস
বিবর্তন-অতিক্রমকারী
জন্তুর চতুর বংশধর
সৃষ্টিরে আচ্ছন্ন ক'রে

মুছে নিলো রূপ, সজ্জা, ভঙ্গি, ভান, পরিবর্তনের
বিচিত্রতা, এলো কালরাহুরূপে
করাল বিশাল গ্রাসে
বিশ্বব্যাপী সমীকরণের
নিরন্তর ধূসরতা।

জীবলোক যেন প্রেতচ্ছায়া
পথচলা যেন মহাশূন্য ভেদ ক'রে।
সৃষ্টির অতীত কালে
পৃথিবীর এই রূপ ছিলো বুঝি
অনির্ণীত, অস্পষ্ট, চঞ্চল,
ধূমল মণ্ডল।
শূন্য, শূন্য, শূন্যময় বিশ্বের প্রসারে
প্রতীক্ষায় পৃথিবীর ভ্রূণ
কত যুগ-যুগান্তর।
আজ এই কুয়াশায় শূন্য, শূন্য, শূন্যময় বিশ্বে কিছু সত্য নেই
শুধু আমাদের এই ছোটো ঘরে
অগ্নিকুণ্ড ঘিরে
হিম হাত উষ্ণ করা;
শীতের বিশীর্ণ জরা
ব্যর্থ ক'রে, ছোটো-ছোটো হাসি, গল্প, বই পড়া;
শুধু আগুনের লাল ছায়া
তোমার পাণ্ডুর গালে, আর শুধু তোমার চোখের
অন্তহীন মায়া।

# ম্যাল্-এ

১

'আপনারা কবে?   আমরা এসেছি সাতাশে।
ওকভিলে আছি।   আসবেন একদিন।'—
শাড়ির বাঁধনে শোভে শরীরের ইশারা,
ঠোঁটের গালের রঙের চমকে কী সাড়া।
কী করুণ, আহা, অতরুণ তনু সাজানো।
সবি বুঝলুম।   ইচ্ছে হ'লে যে বাংলাও পারে বলতে
তাও বুঝলুম।   মহৎ যত্নে অ্যাকসেণ্টগুলো মাজানো
ব্যর্থ হবে কি তাই ব'লে, বলো।
নিখুঁত বাংলা ফোটে ফিরঙ্গ রঙ্গে,
ইংরেজি সুরে তির্যক গতি-ভঙ্গে।
আমরা চমকে থমকে দাঁড়াই, হয়তো বা কারো জুতোই মাড়াই,
বাংলা শুনেই সার্থক শ্রম চৌরাস্তায় সন্ধেবেলায় হাঁটলে।
ভাবি শুধু এই, অমনি সুরেই বেরোবে কি বুলি হঠাৎ চিমটি কাটলে?

২

আজকে না-হয় ম্যালেই চলো।
ভারি সুন্দর বিকেল—না?
মিমির জন্যে কী-খেলনা
কিনবে?   দোকানে গেলেই হ'লো।
তোমার নতুন কী চাই, বলো?
কিচ্ছু চাইনে?   এমন মিথ্যে
কী ক'রে বললে?   কপট অঙ্ক
রটায় আমার কত কলঙ্ক,
তুমিও কি তাই শুনে ঘাবড়ালে?

গণিকা গণিত লক্ষপতিকে
খোশামোদ করে, পেয়ে বেগতিকে
আমাকে নিত্য করে নাজেহাল ;
কখনো একটু পিঠ চাপড়ালে
খুশি হয় মন, পানি পায় হাল—
এ ছাড়া আমার, বিশ্বাস করো, আর কোনো দোষ নেই চরিত্রে।

৩

আজো কি মানবে গণিতের কড়া জুলুম
জাদুকর রোদে এমন বিরল বিকেলবেলায় ?
হীন অঙ্কের মেনে দাসত্ব
হারাবো কি শেষে জীবনস্বত্ব ?
বেঁচে থাকবার এই কি সর্ত ?   তুমিই বলো !
সিঁদুরে শাড়িটা প'রে নাও তাড়াতাড়ি। ম্যালেই চলো।
মলিন হিসেব ঋণের কুঁজও আজকে মিলায়
তুষার-তাঁবুর দড়ি-ছেঁড়া তিব্বতি এ-হাওয়ায়,
ভোলো প্রতিদিন-পুঞ্জিত ঋণ, ভোলো বেমালুম
জোড়াতালি-দেয়া ছেঁড়াখোঁড়া দিন।   কপাল ভালো,
খালি প'ড়ে আছে আস্ত বেঞ্চি।
ভোলো, ভয় ভোলো।
যে-ভয় জীবনে ফণিমনসার বন,
যে-ভয়ে নিত্য মেনে চলি মহাজন,
যে-ভয়ে কখনো গান্ধির কভু অরবিন্দের চরণ-শরণ,
ত্যাগের কন্থা যোগের পন্থা মানস-বরণ,
দিশি সিনেমায় ঋষি-মহিমায় ইচ্ছাপূরণ,
সত্য, শিব ও সুন্দরে ঢাকি জীর্ণ জীবন, জীবনে-মরণ,
যে-ভয়ে নিত্য ব্যর্থ কর্ম, মিথ্যাচরণ,
কেননা জীবন কেবলি জীবনধারণ,
জীবিকাই, হায়, জীবন।   আজ
সে-ভয় ভোলো।

